# সূরা - ৯৩

## পূর্বাহ্নের সূর্যকিরণ

(আদ্-দ্বোহা, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ ভাবো পূর্বাহ্নের সূর্যকিরণের কথা;

২ আর রাত্রির কথা যখন তা অন্ধকার ছড়িয়ে দেয়।

৩ তোমার প্রভু তোমাকে পরিত্যাগ করেন নি, এবং তিনি অসন্তুষ্টও নন।

৪ আর আলবৎ পরকাল তোমার জন্য হবে প্রাথমিককালের চেয়ে ভালো।

৫ আর শীঘ্রই তো তোমার প্রভু তোমাকে দান করবেন, ফলে তুমি সন্তুষ্ট হবে।

৬ তিনি কি তোমাকে এতীম অবস্থায় পান নি, তখন তিনি আশ্রয় দেন?

৭ আর তিনি তোমাকে পান দিশাহারা, কাজেই তিনি পথনির্দেশ দেন।

৮ আর তিনি তোমাকে পান নিঃস্ব অবস্থায়, সেজন্য তিনি সমৃদ্ধ করেন।

৯ সুতরাং এতীমের ক্ষেত্রে— তুমি তবে রূঢ় হয়ো না।

১০ আর সাহায্যপ্রার্থীর ক্ষেত্রে— তুমি তবে হাঁকিয়ে দিয়ো না।

১১ আর তোমার প্রভুর অনুগ্রহের ক্ষেত্রে— তুমি তবে ঘোষণা করতে থাকো।